স্বর্গীয়



কামাখ্যা চরণ মুখোপাধ্যায় কাব্যকোবিদ।

রঙ্গপুর।



রঙ্গপুর-পরিষদ্‌গ্রন্থাবলী

# সত্যনারায়ণের পাঁচালী

দুর্গাপ্রসাদ ঘটক-বিরচিত

( স্কন্দপুরাণোক্ত সংস্কৃত কথা—পূজাবিধিসহ )

কবিসম্রাট্‌ মহামহোপাধ্যায় পণ্ডিতরাজ

শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন মহাশয় কর্ত্তৃক

সংশোধিত।

রঙ্গপুর-সাহিত্যপরিষৎ কার্য্যালয়, রঙ্গপুর হইতে

শ্রীপ্রভাসচন্দ্র ঘোষাল কর্ত্তৃক

প্রকাশিত।

১৩২১

মূল্য দুই আনা।




# ভূমিকা

ঊনবিংশভাগ চতুর্থ-সংখ্যা সাহিত্য-পরিষৎ পত্রিকায় শ্রীযুক্ত অম্বিকাচরণ ব্রহ্মচারী ভক্তিরঞ্জন মহাশয় সত্যপীরের পাঁচালীর আলোচনা করিয়াছেন এবং সাহিত্যিকগণকে ঐরূপ আলোচনার জন্য আহ্বান করিয়াছেন। আমরা সাহিত্যিক নহি, তবে যোগ্যতা না থাকিলেও আকাঙ্ক্ষা আছে। তাই আজ আমরা একখানি সত্যনারায়ণের পাঁচালী লইয়া সাধারণের সমক্ষে উপস্থিত হইলাম। আলোচিত হইলে, যে কোনও প্রাচীন গ্রন্থ হইতেই ভাষার ইতিহাসের উপাদান সংগ্রহ হইতে পারে; কিন্তু সত্যপীরের পাঁচালী দ্বারা যে কেবল ভাষার ইতিহাসের উদ্ধার হইবে এমন নহে, সমাজের ইতিহাস এবং ধর্ম্মের ইতিহাসেরও উপাদান সংগ্রহ হইবে সন্দেহ নাই। সকল প্রাচীন পুস্তকে সাক্ষাৎসম্বন্ধে এই তিনটির উপাদান নাই, পরন্তু সত্যপীরের পাঁচালী এবং পদ্মাপুরাণ পুঙ্খানুপুঙ্খরূপে আলোচিত হইলে, কেবল ভাষার ইতিহাস নহে, অনেক ইতিহাসেরই উপাদান সংগৃহীত হইবে। এই উদ্দেশ্য সিদ্ধ করিতে হইলে পাঁচালী প্রভৃতি সম্পূর্ণভাবে মুদ্রিত করা প্রয়োজন। কেবল ইহাই নহে, বিভিন্নস্থানের প্রচলিত সত্যনারায়ণের বিভিন্ন পূজা-প্রণালীরও আলোচনা করা একান্ত আবশ্যক। ময়মনসিংহ ও ঢাকার কোনও স্থানে মধ্যাহ্নে, কোনও স্থানে অপরাহ্নে, অধিকাংশ স্থানে সায়াহ্নে বা রাত্রিতে পূজা হয়, এবং কেবল বাঙ্গালা পাঁচালী পঠিত হইতে দেখা যায়। ঢাকা ও ফরিদপুর জেলার পূজার নিয়মাদি প্রায়ই একরূপ।

ফরিদপুর জেলায় হিন্দুজাতির প্রায় সর্ব্বশ্রেণীর ভিতরেই সত্য-

নারায়ণ পূজা প্রচলিত আছে। কোথাও পুরোহিত উপবাসী থাকিয়া, কোথাও বা আহার করিয়া পূজা করেন। তবে কাহারও মানসিক পূজা থাকিলে সেখানে ব্রাহ্মণ উপবাসী থাকিয়াই পূজা করেন, এবং যিনি মানস করেন, তিনিও পূজা শেষ না হওয়া পর্য্যন্ত উপবাসী থাকেন। **শাস্ত্রানুসারে সায়ংসন্ধ্যা ব্যতীত আহারান্তে দৈবকার্য্য বা পিতৃকার্য্য করা অবৈধ,** এজন্য কোনও কোনও স্থানে পূজোপকরণ নিবেদন মাত্র করিয়া দেওয়া হয়, রীতিমত পূজা হয় না। এই পূজার বিশেষ কোনও বার বা তিথি নির্দ্দিষ্ট নাই।

সন্ধ্যার পর সুচারুচন্দ্রাতপের নিম্নে শালগ্রাম বা ঘটস্থাপন করিয়া যথাশক্ত্যুপচারে পূজা হয়। পূজান্তে কোনও কোনও স্থলে পুরোহিত কর্ত্তৃক সংস্কৃত ব্রতকথা পঠিত হয়, এবং সাধারণতঃ বাঙ্গালা পাঁচালীই পাঠ করা হইয়া থাকে। সর্ব্বশেষে উপস্থিত ব্যক্তিবর্গের মধ্যে প্রসাদ বা "সির্ণি" বিতরিত হয়।

এই "সির্ণি" দুই প্রকার, কাঁচা ও পাকা। দুগ্ধ, আটা বা আতপ-তণ্ডুল-চূর্ণ, রম্ভা ও মিষ্টদ্রব্যের সংমিশ্রণে যে "সির্ণি" প্রস্তুত হয়, তাহাই কাঁচা। আর চিনি, বাতাসা, সন্দেশ, লুচি ইত্যাদি দ্রব্যের প্রসাদই পাকা নামে পরিচিত। পাকাভোগে প্রত্যেক ভোগোপকরণ সপাদ অর্থাৎ সওয়া পরিমাণে সমভাবে দেওয়া আবশ্যক। কাঁচাভোগে আটা বা আতপতণ্ডুল-চূর্ণ ব্যতীত অন্য কোনও দ্রব্যের এই নিয়ম নাই।

এই সির্ণি শীতঋতুতে প্রায়ই কাঁচা হয়, এবং সেই সময়ে পূজার বিশেষ জাঁকজমক হইয়া থাকে। কারণ, এই সময় প্রচুর পরিমাণে খেজুররস পাওয়া যায়। অন্য কোনও মিষ্টদ্রব্যের পরিবর্ত্তে এই রস জ্বাল দিয়া দুগ্ধ, রম্ভা, আটা বা তণ্ডুলচূর্ণের সহিত মিশ্রিত করিয়া "সির্ণি" প্রস্তুত হয়। আয়োজনের পরিমাণ অনুসারে নিমন্ত্রিত ব্যক্তি-

গণ প্রায়ই ঘটী, বাটী ইত্যাদি পাত্র লইয়া পূজাস্থলে উপস্থিত হন। উপস্থিত ব্যক্তিবর্গ প্রচুর পরিমাণে প্রসাদভক্ষণে তুষ্ট হইয়া তাঁহাদের আনীত পাত্রগুলিও পূর্ণ করিয়া লইয়া যান।

রঙ্গপুর, জলপাইগুড়ী ও কোচবিহারের পূজাপদ্ধতি প্রায় একই প্রকার। পূজার দিন যজমান ও পুরোহিত উভয়েই উপবাসী থাকেন। সন্ধ্যার পর ঘটস্থাপন করিয়া পূজা হইয়া থাকে। পূজা ও পাঁচালী পাঠের পর প্রসাদ বিতরণ করা হয়। সওয়া সের আটা বা ময়দা, সওয়া সের চিনি, সওয়া সের দুগ্ধ, সওয়া সের দধি, সওয়া ছটাক ঘৃত, সওয়া ছটাক মধু এবং সওয়া পাঁচগণ্ডা কলা একটা হাঁড়ীতে একত্র মিশ্রিত করিয়া প্রসাদ প্রস্তুত হয়। অন্য প্রকার প্রসাদ প্রস্তুত করিতে উপকরণের কোনও পরিমাণ নির্দ্দিষ্ট নাই। পাঁচটি হাঁড়ীতে আটা বা ময়দা, দধি, দুগ্ধ, গুড়, চিনি, কলা, আম ও কাঁটালের রস প্রভৃতি মিশ্রিত করিয়া যাহাতে প্রসাদ সুস্বাদু হয়, তাহাই করা হইয়া থাকে।

মালদহে দিবা ও রাত্রি উভয়কালেই সত্যনারায়ণের পূজা হইয়া থাকে, তবে রাত্রিকালের পূজাই বিশেষ প্রচলিত। পুরোহিত উপবাসী থাকিয়া পূজা করেন। পূজার প্রসাদ প্রস্তুত করার জন্য সওয়া সের আটা বা সওয়া সের ময়দা লাগে। দুধ ও গুড়ের কোনও পরিমাণ নাই। পূজান্তে যে উপাখ্যান পাঠ করা হয়, তাহাতে কাঠুরিয়া, সওদাগর, লীলাবতী ও কলাবতীর কথা আছে। কোনও কোনও স্থলে পুরোহিত সত্যনারায়ণের সংস্কৃত ব্রতকথা পাঠ করেন। বাঙ্গালী উপাখ্যান সাধারণ শ্রোতৃগণের জন্য পঠিত হয়। বৎসরের যে কোনও দিনে সত্যনারায়ণের পূজা হইয়া থাকে। মালদহে আমের সময় সত্যনারায়ণ পূজার বড় ঘটা। আমের ব্যবসায়ে প্রচুর লাভ হইলে পূজার বড়ই আড়ম্বর হইয়া থাকে। উপাখ্যান পাঠান্তে সমা-

গত ব্যক্তিদিগকে প্রসাদ বণ্টন করিয়া দেওয়া হয়। এমন কি নিমন্ত্রিত বা অনিমন্ত্রিত গ্রামস্থ ব্যক্তিবর্গের বাটীতেও প্রসাদ বিতরিত হইয়া থাকে। বৎসরের মধ্যে প্রায় প্রত্যেক হিন্দু পরিবারেই একবার করিয়া সত্যনারায়ণের পূজা হয়। আমের সময় সত্য-নারায়ণের যে পূজা হয়, তাহাতে নিমন্ত্রিত ব্যক্তিগণকে প্রচুর পরিমাণে লুচি-তরকারী ও আম খাওয়ান হইয়া থাকে।

আসাম-প্রদেশে পুরোহিত সমস্ত দিবস উপবাসী থাকিয়া সন্ধ্যা কালে পূজা করেন। গৃহস্থের পক্ষে কোনও রূপ বিশেষ বিধি নির্দ্দিষ্ট নাই। তাঁহারা ইচ্ছানুযায়ী উপবাস বা আহার করিয়া থাকেন।

প্রাদেশিক স্ত্রী-আচার অনুসারে স্ত্রীলোকেরা আলিম্পন ( আলি-পনা ) দ্বারা পূজাস্থান সুশোভিত করেন, তথায় শালগ্রাম শিলা বা তদভাবে আচ্ছাদনসহ ঘটস্থাপন করিয়া পূজা করা হয়।

পূজা আরম্ভ হইবার পূর্ব্বে পুরোহিতকে বরণ করা হয় এবং ষোড়শোপচারেই পূজা হইয়া থাকে। পূজা-প্রণালী বঙ্গদেশের অনুরূপ ; ময়দা, ঘৃত, গুড়, দুগ্ধ ইত্যাদি সমস্তই পাঁচ পোয়া পরিমাণে এবং রম্ভা সওয়া পণ পরিমাণে দেওয়ার নিয়ম আছে। এই সমস্ত উপকরণ পাঁচ পোয়া হিসাবে এবং পাচ সের হিসাবেও দেওয়া যায়। সন্দেশ মিঠাই ইত্যাদি ইচ্ছানুযায়ী দেওয়া হয় এবং ইহার পরিমাণেরও নিয়ম নাই।

পূজান্তে রেবাখণ্ডীয় সংস্কৃত ব্রতকথা বা "রামেশ্বরী পাঁচালী" পঠিত হইয়া থাকে। পাঁচালী পাঠের পর দক্ষিণান্ত হইলে প্রসাদ বিতরিত হয়।

উড়িষ্যা প্রদেশে সমস্ত জাতির ভিতরে সত্যনারায়ণ পূজা বহুল-পরিমাণে প্রচলিত আছে। কেবল "পান", "কণ্ড্রা" প্রভৃতি কয়েকটি অন্ত্যজজাতি সত্যনারায়ণের পূজার অধিকারী নহে। লোকে সন্তান-

কামনা বা অন্য কোনও অভীষ্টসিদ্ধির মানসে সত্যনারায়ণের পূজা করিয়া থাকে। যে মানস করে, সে সমস্তদিন উপবাসী থাকে। পুরোহিত কখনও উপবাসী থাকেন, কখনও থাকেন না। ব্রাহ্মণের পুরোহিত প্রায়ই উপবাসী থাকেন। রাত্রি ৮টা—৯টার সময় পূজা আরম্ভ হয়। "পুথি-পূজা" ও "ঠিয়া পূজা" (দাঁড়াইয়া), দুই প্রকার পূজা হয়। প্রথম পূজা ঘরের ভিতর বা বাহিরের আঙ্গিনায়, দ্বিতীয় পূজা বাড়ীর বাহিরে হয়। "পালা" গান করাইতে হইলে বাড়ীর বাহিরেই পূজা হইয়া থাকে। একখানা চৌকী নববস্ত্রে আচ্ছাদনপূর্ব্বক "আস্থান" করিয়া তাহার চারিকোণে ও মধ্যস্থলে পান, গুয়া ও রম্ভা স্থাপিত হয়। রম্ভার পরিবর্ত্তে মিঠাই রাখারও ব্যবস্থা আছে। চারি কোণের নিকটে মৃত্তিকায় চারি "কাণ্ড" (শর) পুতিয়া, পুষ্পহার দ্বারা তোরণাকারে যুক্ত করা হয়। ঐ কাণ্ডের অগ্রে ময়ূরপুচ্ছ বদ্ধ থাকে। এইরূপ আর এক "কাণ্ড" আস্থানের অপর পার্শ্বে প্রোথিত থাকে। আস্থানের উপরে চন্দ্রাতপ দেওয়া হয়। পূজক সম্মুখে বামপার্শ্বে ঘটস্থাপন করিয়া আস্থানের চারিকোণে যথাক্রমে গণেশ, সূর্য্য, শিব ও দুর্গার যথারীতি পূজা করিবার পর, প্রচলিত নারায়ণমন্ত্রে ষোড়শোপচারে আস্থান মধ্যস্থিত নারায়ণের পূজা করেন। অসমর্থের পক্ষে উপচারের ন্যূনতা ঘটিলেও পূজার অঙ্গহানি হয় না। একটা হাঁড়ীতে দুধ, কলা, গুড় কিংবা চিনি, কিছু আটা বা চাউলের গুঁড়ি মিশ্রিত করিয়া সিণি প্রস্তুত হয়। কেহ কেহ ইহাতে নারিকেল-কোরা, মিঠাই প্রভৃতি অন্যান্য দ্রব্যও মিশ্রিত করেন। পূজা শেষ হইলে পূজকের বিদ্যা ও প্রাপ্য দক্ষিণা অনুসারে, কোথাও তিনি সংস্কৃত "কথা", কোথাও বা উড়িয়া "পালা" পাঠ করেন, কোথাও করেন না। পালা শেষ হইলে সির্ণি বাঁটা হয়, উপস্থিত সকলেই কিছু কিছু পাইয়া থাকেন।

সত্যনারায়ণের ষোল পালা প্রসিদ্ধ আছে। এই ষোল পালা পূর্ণ হইলে সত্যনারায়ণের ব্রত উদ্‌যাপিত হয়। কেহ ষোল দিনে, কেহ ষোল মাসে, কেহ ষোল বৎসরে ষোল পালা মানস করে। উদ্‌যাপন দিনে সমগ্র ষোল পালা গান শুনিতে হয়। তিন চারি ঘণ্টা বা সারা-রাত্রি এক পালায় কাটিয়া যায়। গায়ক নূতন নূতন পদ যোজনা করিয়া পালা দীর্ঘ করে। পাঁচজনে পালা গান করে। মূল-গায়নের নাম গায়ক। গায়ক বামহাতে চামর ও দক্ষিণহাতে মন্দিরা লইয়া পালা গান করে। "শ্রীপালিয়া" নামক দ্বিতীয় ব্যক্তি গায়কের সঙ্গে সঙ্গে গান করিয়া তাহাকে সাহায্য করে। তৃতীয় ব্যক্তি "বায়ক", মৃদঙ্গ বাজায়। অপর দুইজন "পালিয়া" গীত পুনরাবৃত্তি করিয়া গায়ক ও শ্রীপালিয়াকে অবসর দেয় ও করতাল বাজায়। কখনও কখনও প্রতি-দ্বন্দ্বী দুইদল নিযুক্ত হইয়া পালা গানকে বঙ্গদেশের কবির লড়াইয়ের তুল্য করিয়া তোলে।

পালার ভাষা বাঙ্গালা ও উড়িয়ামিশ্রিত। এই সব পালার অধিকাংশ কবিকর্ণ-বিরচিত। এই কবি কর্ণ কে ছিলেন, এবং কখন বর্ত্তমান ছিলেন, তাহার সবিশেষ পরিচয় পাওয়া যায় না। ভাষায় বাঙ্গালা ও উড়িয়া ব্যতীত স্থানে স্থানে প্রচুর যাবনিক শব্দও আছে।

মোসলমান অধিবাসীরা সত্যনারায়ণ কিংবা সত্যপীর-পূর্জা করে না। তবে হিন্দু পূজা করিলে, মোসলমান গ্রামবাসী পূজা দেখিতে ও পালা গান শুনিতে যায়।

হুগলী অঞ্চলে কোথাও ব্রাহ্মণ উপবাসী থাকিয়া, কোথাও বা আহার করিয়া পূজা করেন। একটি বেদিতে (বেদির অভাবে কাষ্ঠপীঠে) আলিপনা দিয়া, তদুপরি বিচিত্র রঞ্জিত-নববস্ত্রের আচ্ছাদন দিয়া, তাহার চতুষ্পার্শ্বে চারিটি তীর প্রোথিত করিতে হয়। বস্ত্রাচ্ছাদিত বেদি বা কাষ্ঠপীঠকের

উপর চারিকোণে চারিটি "মোকাম" ও মধ্যস্থলে একটি "মোকাম" দিয়া বেদি বা পীঠের উপরে ছুরী, কাটারী বা খাঁড়া দিতে হয়। পাঁচটি পান, পাঁচটি সুপারি, পাঁচটি রম্ভা, পাঁচকড়া কড়ি ও পাঁচখানি বাতাসায় এক একটি "মোকাম" প্রস্তুত হয়। পূজান্তে এই "মোকাম" সম্মানার্হ ব্যক্তিগণের মধ্যে বিতরিত হইয়া থাকে। যথা,—পুরোহিত একটি, পাঁচালী পাঠক একটি, জমিদার বা গ্রাম্য মোড়ল একটি, গ্রামের কুলীন-সন্তান একটি ( স্থান বিশেষে এইটি জনৈক মোসলমানকেও প্রদত্ত হয় ) পাইয়া থাকেন। মধ্যস্থলের মোকামটি বাড়ীতে থাকে। "রামেশ্বরী" সত্যনারায়ণ ব্রতকথা পঠিত হইবার পর শ্রোতৃবৃন্দের ভিতর সির্ণি বিতরিত হইয়া থাকে। কৈকালা গ্রামের নিকটবর্ত্তী বাহিরখণ্ড গ্রামে নাক নামে জনৈক মোসলমানের সত্যনারায়ণের একটি মোকাম ও সির্ণি প্রাপ্তির চিরন্তন ব্যবস্থা ছিল। জেজুর নামক অপর গ্রামে সত্যনারায়ণের পূজা হইলে প্রায়ই কোনও মোসলমানকে আহ্বান করিয়া কিছু সির্ণি দেওয়া হইয়া থাকে।

এই শেষোক্ত ব্যবহারে এবং পশ্চিম ও উত্তরবঙ্গের সর্ব্বত্র নারায়ণের প্রসাদের নামে "সির্ণি" কথার প্রচলন থাকাতে, কেহ কেহ অনুমান করেন যে, এইরূপ ব্যবহারের মূলে হিন্দু-মোসলমানের সম্মিলন-চেষ্টা সুস্পষ্ট বিদ্যমান রহিয়াছে। আজকাল চতুর্দ্দিকেই সর্ব্বত্র একটা মিলন-সূত্র আবিষ্কারের চেষ্টা চলিতেছে। সিদ্ধান্ত সম্মুখে রাখিয়া প্রমাণের অনুসন্ধান চলিতেছে, কাজেই কাল্পনিক প্রমাণের অভাব হইতেছে না। কিন্তু কল্পনা যতক্ষণ না অন্য প্রমাণ দ্বারা দৃঢ়ীকৃত হয়, ততক্ষণ তাহা কল্পনা মাত্র, প্রমাণ নহে। সন্দিগ্ধ অনুমানকে ( ন্যায় শাস্ত্রীয় অনুমান অবশ্য প্রত্যক্ষের তুল্যকক্ষ প্রমাণ ; আমরা সে অর্থে অনুমান শব্দের ব্যবহার করিতেছি না, সম্ভাবনা অর্থে ব্যবহার করিতেছি, যাহাকে বাঙ্গালায় আন্দাজ বলে। )

প্রমাণ বলিয়া গ্রহণ করিয়াই আজকালকার অনেক তত্ত্বাবিষ্কারক সত্যকে অধিকতর দুর্ব্বোধ্য ও জটিল করিয়া তুলিতেছেন।

সুপণ্ডিত শ্রীযুক্ত রজনীকান্ত চক্রবর্ত্তী মহাশয় তাঁহার "গৌড়ের ইতিহাস" দ্বিতীয়খণ্ডে লিখিয়াছেন,—একটি প্রবাদ আছে, "রাজা গণেশ (১৪০৫ খৃ—১৪১৪ খৃঃ; মুসলমানদের ইতিহাসে ইনি কংস নামে পরিচিত) হিন্দু ও মুসলমানদিগকে একমতাবলম্বী করার জন্য সত্যপীরের "সিন্নি" প্রচলিত করেন। এই সত্যপীরের নাম বদলাইয়া পরে হিন্দুরা সত্য-নারায়ণ করিয়াছেন।"

শ্রীযুক্ত প্রভাসচন্দ্র সেন বি, এল্ মহাশয় বগুড়ার ইতিহাস দ্বিতীয়খণ্ডে লিখিয়াছেন,—"মুসলমান শাসনকালে, হিন্দু ও মুসলমানে সদ্ভাব ও সহৃদয়তা প্রতিষ্ঠার নিমিত্ত, বৈষ্ণবগণের সহায়তায় পাঠান নৃপতি আলাউদ্দীন হোসেন সাহা কর্ত্তৃক মিশ্রদেবতা সত্যনারায়ণ বা সত্যপীরের পূজা প্রচলিত হইয়াছিল।"

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব সিদ্ধান্তবারিধি মহাশয় তাঁহার বিখ্যাত "বিশ্বকোষে" লিখিয়াছেন,—"সত্যনারায়ণ বা সত্যপীরের পূজা মুসলমান প্রভাবের ফল। যাঁহারা আজীবন ঈশ্বর-চিন্তায় কাল কাটান, এরূপ সংসার-ত্যাগী মুসলমান সন্ন্যাসীরা পীর নামে খ্যাত হন। মুসলমান রাজার মনস্তুষ্টি করিয়া জাতি ও ধর্ম্ম বজায় রাখা, এই পূজার উদ্দেশ্য ছিল। বহুদিন একত্র বাসে হিন্দু ও মুসলমানের মধ্যে ধর্ম্মসম্বন্ধে উদার-ভাব আসিয়া উপস্থিত হয়, এবং তাহারই ফলে ক্রমে বঙ্গে মিশ্রদেবতা 'সত্যপীরের' উদ্ভাবন—তাঁহার পূজা ও সিন্নিদান বিধির প্রবর্ত্তন হয়। ক্রমে সেই পীর হিন্দুভাবে রূপান্তরিত হইয়া সত্যপীর বা সত্যনারায়ণ নামে পূজিত হইয়া থাকেন।"

রঙ্গপুর সাহিত্য-পরিষৎ-পত্রিকা চতুর্থভাগ প্রথম সংখ্যায় শ্রীযুক্ত

শ্রীরাম মৈত্রেয় মহাশয় লিখিত "পাহাড়পুরের পুরাতন স্তূপ" প্রবন্ধের পাদটীকায় সুপ্রসিদ্ধ প্রত্নতত্ত্বিক ও ঐতিহাসিক শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয় পঞ্চানন বি, এল্ মহাশয় লিখিয়াছেন,—"এতদ্দেশ প্রচলিত সত্য-পীরের গান অনুসারে হিন্দুর দেবতা মুসলমানের পীর। সত্যপীরের মাতা সন্ধ্যাবতীর জন্ম মালঞ্চাপুরীতে। হিন্দু-মুসলমান-বিরোধ দূর করিয়া সখ্যস্থাপন চেষ্টা বরেন্দ্র বঙ্গদেশ মধ্যে এই মালঞ্চায় হয়।"

উত্তরবঙ্গ-সাহিত্য-সম্মিলনের মালদহ অধিবেশনে পঠিত "উত্তরবঙ্গের পীরকাহিনী" লেখক শ্রীযুক্ত চৌধুরী আমানত উল্লা আহাম্মদও বলিতে চাহেন, মোসলমানের সত্যপীরই হিন্দুর সত্যনারায়ণ!

এই সব অতি কঠিন সমস্যা। সুদৃঢ় প্রমাণের সহায়তা ভিন্ন কেবল ক্ষীণভিত্তি অনুমানের উপর নির্ভর করিয়া কোনও নূতন সিদ্ধান্তে উপনীত হওয়া যুক্তিসঙ্গত নহে। যখন দেখিতে পাই, মোসলমানপ্রধান পূর্ব্ববঙ্গের অধিকাংশ স্থলে প্রচলিত প্রায় সকল সত্যনারায়ণের পুথিতে নারায়ণের ফকীরবেশ ধারণের কথা নাই, পক্ষান্তরে ব্রাহ্মণবেশ ধারণের কথা আছে; যে মালঞ্চাগ্রাম সত্যপীরের জন্মস্থান বলিয়া খ্যাত, সেই উত্তরবঙ্গের বগুড়া, দিনাজপুর, রঙ্গপুর প্রভৃতি জেলার অনেক পুথিতেই ফকীররূপ ধারণের কথা নাই, এবং ইতঃপূর্ব্বে ১৩০৮ সালে বঙ্গীয় সাহিত্য-পরিষৎ-পত্রিকায় প্রকাশিত অতিপ্রাচীন 'দ্বিজ বিশ্বেশ্বর', 'দ্বিজ রামভদ্র' ও 'কবিচন্দ্র অযোধ্যারামের' পুথিতেও ফকীররূপ ধারণের কথা নাই, তখন সেই যুক্তির উপর নির্ভর করিয়া কিরূপে বিশ্বাস করা যায় যে, সত্যনারায়ণ ও সত্যপীর অভিন্ন। বিশেষতঃ উত্তর-পশ্চিম-প্রদেশে সর্ব্ববর্ণের মধ্যেই সত্যনারায়ণ পূজার প্রচলন রহিয়াছে। হয় সত্যনারায়ণের সংস্কৃত কথা পাঠ করিয়া পুরোহিত তাহার ব্যাখ্যা করেন, নয় হিন্দিভাষায় ছন্দোরচিত ব্রতকথা পঠিত হয়। সেই হিন্দি সত্যনারায়ণের ব্রতকথায় ফকীরবেশী

নারায়ণের কথা নাই, এবং সে দেশে মোসলমানদিগের ভিতরেও সত্যপীরের সিণির ব্যবস্থা নাই।

কাশীনরেশের বাটীতে সত্যনারায়ণের পূজোপলক্ষে নাসত্য অর্থাৎ অশ্বিনীকুমারদ্বয়ের পূজা হইয়া থাকে। নাসত্য বৈদিক দেবতা; ঋগ্বেদের ৬ষ্ঠ মণ্ডলের ৬২-৬৩ সূক্ত, ৭ম মণ্ডলের ৬৭-৭৪ সূক্ত, ৮ম মণ্ডলের ৮-১০ সূক্ত প্রভৃতি অনেক মন্ত্রেই ইঁহাদিগের উল্লেখ দেখা যায়। ৭ম মণ্ডলের ৭২ সূক্তের ২ ঋকের সায়ণ ভাষ্যে অশ্বিনীকুমারদ্বয়ের জন্ম বৃত্তান্ত লিপিবদ্ধ আছে। "নাসত্যাবশ্বিনৌ দস্রাবাশ্বিনেয়ৌ চ তাবুভৌ"—অমর কোষের এই শ্লোকার্দ্ধের টীকায় টীকাকার নাসত্যদিগের জন্ম বিবরণ লিখিয়াছেন। এখন ভাবিয়া দেখিতে হইবে, বৈদিক দেবতা নাসত্যই কালক্রমে সত্যনারায়ণে পরিণত হইয়াছেন কিনা। এবংবিধ পরিবর্ত্তন অস্বাভাবিক নহে; কেননা, "প্রত্যেক দেবতাতেই অপর সকল দেবতা অবস্থিত। দেবতাদিগের মূলসত্তা এক বলিয়াই সকল দেবতাই সকল কার্য্য করিতে পারেন, এবং সকলের নামই সকলে প্রযুক্ত হইতে পারে।"* পূর্ব্বেই বলা হইয়াছে আসামপ্রদেশে সত্যনারায়ণের পূজা হইয়া থাকে। বহুপূর্ব্ব হইতেই আসামে উক্ত পূজা প্রচলিত আছে, এবং অসমীয়া ভাষায় রচিত সত্যনারায়ণের পাঁচালী পর্য্যন্ত বর্ত্তমান আছে। ঐতিহাসিকগণ বিশেষরূপেই অবগত আছেন যে, আসামে মোসলমান প্রভাব ছিল না বলিলেও অত্যুক্তি হইবে না। চারি শত বৎসর পূর্ব্বে বঙ্গদেশ হইতে সত্যনারায়ণের পূজা আসামে প্রচলিত হওয়াও সম্ভবপর নহে, কারণ পূর্ব্বকালে বঙ্গদেশের সহিত আসামপ্রদেশের ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল না। সুপ্রসিদ্ধ স্মার্ত্ত রঘুনন্দন, এমন কি চৈতন্যদেব পর্য্যন্ত নিজ নিজ মতবাদ আসামে চালাইতে পারেন নাই। বর্ত্তমান সময়েও আসামবাসিগণ বঙ্গ

* উপনিষদের উপদেশ।

দেশের আচার ব্যবহার গ্রহণে অসম্মত। উড়িষ্যা দেশের পূজা সম্বন্ধেও ঐ কথাগুলি বলা যাইতে পারে।

এই সমস্ত সন্দেহের মীমাংসা করিতে হইলে সত্যনারায়ণের সমস্ত পুথি বিশেষভাবে আলোচিত হওয়া আবশ্যক। সুধীবর্গের সেই আলোচনার কিঞ্চিৎ সুবিধার নিমিত্ত আজ আমরা সত্যনারায়ণের পাঁচালীর একখানি পুথি সম্পূর্ণভাবে প্রকাশিত করিবার জন্য পরিষৎ-প্রাঙ্গণে উপস্থিত হইলাম, পরিষৎ উৎসাহ দিলে ভবিষ্যতে সত্যনারায়ণের আরও অপ্রকাশিত পাঁচালী সংগ্রহে যত্নবান হইব আশা রহিল।

অযোগ্যতা-নিবন্ধন আমাদের আলোচনা সাধারণের বিরক্তিকর হইতে পারে বলিয়া, তাহা হইতে বিরত হইয়া অতঃপর আলোচ্য গ্রন্থ-সম্বন্ধে সংক্ষেপে দুই এক কথা বলিয়াই আমরা বক্তব্য শেষ করিব।

জেলা ফরিদপুরান্তর্গত বাটীকামারী গ্রামে শ্রীযুক্ত ভবেশকমল ভট্টাচার্য্য মহাশয়ের বাড়ীতে এই পাঁচালীখানা পাওয়া গিয়াছে। গ্রন্থে রচয়িতা 'বিপ্র দুর্গাপ্রসাদ ঘটক' এই নাম ভিন্ন তাঁহার অন্য পরিচয় বা রচনার কাল প্রভৃতির কোনও উল্লেখ নাই। যাহার বাড়ীতে পুস্তক পাওয়া গিয়াছে, রচয়িতা তাঁহার বংশের কেহ নহেন। গ্রন্থের ভাষা-ভঙ্গীতে ইহা প্রাচীনকালের রচনা বলিয়াই বোধ হয়।

এই গ্রন্থখানির প্রধান বিশেষত্ব এই যে, ইহার আদ্যোপান্ত সংস্কৃত ( ভুজঙ্গপ্রয়াত ও তোটক ) ছন্দে রচিত। শুধু এই বিশেষত্বের জন্যই গ্রন্থখানি অখণ্ডিতভাবে প্রকাশিত হইবার যোগ্য। এই গ্রন্থপাঠে সংস্কৃত ছন্দ বাঙ্গালা ভাষার উপযোগী কিনা, এ মীমাংসারও সুযোগ হইবে।

বিগত ১৩১৯ সালের ৬ই আষাঢ় ৺কাশীধাম-স্থিত বঙ্গসাহিত্য সমাজের বিশেষ অধিবেশনে গৌহাটী কলেজের সুযোগ্য অধ্যাপক শ্রীযুক্ত আশুতোষ চট্টোপাধ্যায় এম্, এ, মহাশয় "বঙ্গভাষায় সংস্কৃত ছন্দ" নামক যে একটি

উৎকৃষ্ট প্রবন্ধ পাঠ করেন, যাহা ১৩২০ সালের বৈশাখের প্রবাসীতে প্রকাশিত হইয়াছে, তাহার অনেক কথাই যে যুক্তিযুক্ত, এই সংস্কৃত ছন্দে লিখিত পাঁচালী পাঠে তাহা সম্পূর্ণরূপে হৃদয়ঙ্গম হইবে। গ্রন্থকার ছন্দের অনুরোধে অনেক স্থলে বাণান বিকৃত করিতে বাধ্য হইয়াছেন। যেমন— 'শুনোহে' 'করীলে' 'তিনী' ইত্যাদি। কোনও কোনও স্থলে (ছন্দের অনুরোধেই) একই শব্দ বিভিন্নরূপে লিখিয়াছেন, যেমন—'সির্ণি' 'সির্ণী'। আমরাও হস্তলিখিত পুঁথির দুই এক স্থল লিপিকর-প্রমাদ বলিয়া মনে হওয়ায়, গ্রন্থকারের প্রদর্শিত পথে ঐরূপ বাণানের পরিবর্ত্তন করিয়াছি। একটি মাত্র স্থলে পদ-বিপর্য্যয় করিয়া ছন্দের মর্য্যাদা রক্ষিত হইয়াছে। যেরূপ 'বাণিজ্যে বসতি লক্ষ্মীঃ' বলিলে ছন্দঃপতন দোষ হয়, কিন্তু 'লক্ষ্মীর্বসতি বাণিজ্যে' বলিলে সে দোষ হয় না, এজন্য অনেক মহামহোপাধ্যায় পণ্ডিত 'লক্ষ্মীর্বসতি বাণিজ্যে' পাঠ করেন, সেইরূপ আমরা ছন্দের অনুরোধে একটি মাত্র স্থলে পদ-বিপর্য্যাস করিয়াছি। আর ছন্দরক্ষা করিয়া পড়িবার সুবিধার জন্য অল্পোচ্চার্য্য স্বরবর্ণের নীচে হসন্ত চিহ্ন ( ্ ) বসাইয়া দিয়াছি। যথা—'চলো ভাই্ সবে যাই্ ত্বরা পূর্ণ হাটে'। যে স্থলে হসন্ত চিহ্ন নাই তাহার পূর্ণোচ্চারণ করিতে হইবে। "যাইয়া" স্থলে 'ই' র উচ্চারণ পূর্ণ; যাই, তাই, পাই ইত্যাদি স্থলে 'ই' র উচ্চারণ অল্প; ইহা অনায়াসবোধ্য হইলেও এই গ্রন্থে "করীলেক চিত্তে শুনো তাই বলি"। 'শুন ভাই সবে কই সত্য কথা।' স্থলে 'ই' পূর্ণোচ্চারিত হইবে। তাহাদের সঙ্গে ভেদ রাখিবার জন্যই অল্পোচ্চার্য্য স্বরেও হসন্ত চিহ্ন দিয়াছি। অনেক লেখক ছন্দের অনুরোধে অল্পোচ্চার্য্য বা অনুচ্চার্য্য বর্ণটিকে বন্ধনীতে রাখিয়া থাকেন। ১৩০৮ সালের চৈত্রের সাহিত্যে শ্রীযুক্ত শ্রীনিবাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের লিখিত "রবি বাবুর কবিতার ছন্দ" শীর্ষক প্রবন্ধের উত্তরে ষষ্ঠ ভাগ

১৩১০ সালের প্রথম সংখ্যা 'প্রদীপে' শ্রীযুক্ত বিহারীলাল গোস্বামী মহাশয় "বাঙ্গালা ও সংস্কৃত ছন্দ" প্রবন্ধে কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের মত সমর্থন করিতে যাইয়া অনুচ্চার্য্য বর্ণগুলিকে বন্ধনীতে রাখিয়া আলোচনা করিয়াছেন। অনুচ্চার্য্য বর্ণগুলিকে বন্ধনীতে রাখা অসমীচীন না হইতে পারে ; কিন্তু অল্পোচ্চার্য্য বর্ণগুলিকে বন্ধনীতে রাখা যুক্তিযুক্ত বোধ হয় নাই বলিয়া, আমরা অল্পোচ্চার্য্য স্বরবর্ণকেও বন্ধনীতে না ফেলিয়া হসন্ত চিহ্নে চিহ্নিত করিয়াছি।

এস্থলে বলা আবশ্যক, পূজ্যপাদ কবিসম্রাট মহামহোপাধ্যায় পণ্ডিত-রাজ শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন মহাশয়ের আদেশ ও উপদেশ অনুসারেই এই সামান্য পরিবর্ত্তনে সাহসী হইয়াছি।

প্রায় প্রত্যেক হিন্দুর গৃহেই সত্যনারায়ণের পূজা হইয়া থাকে, এজন্য আবশ্যক পূজাপদ্ধতি এবং স্কন্দপুরাণোক্ত সংস্কৃত ব্রতকথাও এতৎসহ সংযোজিত হইল। সর্ব্বাভীষ্ট-ফলপ্রদ এই ব্রতানুষ্ঠানের বিধান স্কন্দ-পুরাণের রেবাখণ্ডে ত্রয়স্ত্রিংশদধিকদ্বিশততম অধ্যায় হইতে ষট্‌ত্রিংশদধিক দ্বিশততম অধ্যায় পর্য্যন্ত শেষ চারি অধ্যায়ে বর্ণিত হইয়াছে।

বিভিন্ন-স্থানের পূজাপ্রণালী সংগ্রহে অনেকেই যথেষ্ট সাহায্য করিয়াছেন। তজ্জন্য ঐ সকল মহাত্মার নিকটে চিরকৃতজ্ঞতা-পাশে আবদ্ধ রহিলাম।

পরিশেষে অতীব আনন্দের সহিত প্রকাশ করিতেছি যে, রঙ্গপুর-ধাপ-মহিলা-সমিতির সম্পাদিকা শ্রীযুক্তা হেমদাসুন্দরী দেবী তাঁহার স্বর্গগত শ্বশুর স্বনামধন্য ৺কামাখ্যাচরণ মুখোপাধ্যায় কাব্যকোবিদ মহাশয়ের স্মৃতি-রক্ষার্থ এই গ্রন্থের সম্পূর্ণ মুদ্রণব্যয় বহন করিয়া রঙ্গপুর-সাহিত্য-পরিষৎ এবং সাহিত্যিকগণের ধন্যবাদ-ভাজন হইয়াছেন। তাঁহার এই দান এবং উৎসাহ সাধারণের অনুকরণীয়। আমরা কায়মনোবাক্যে ভগবানের

নিকট তাঁহার মঙ্গল প্রার্থনা করিতেছি। আশাকরি, শিক্ষিতা মহিলাবর্গ তাঁহার অনুবর্ত্তিনী হইয়া বঙ্গভাষার উন্নতিকল্পে সাহায্য করিবেন।

শ্রীপ্রভাসচন্দ্র ঘোষাল।

---



# সত্যনারায়ণের পাঁচালী

ভুজঙ্গ-প্রয়াত ছন্দঃ। *

গণেশে প্রণামী পুরাকৃষ্ণ পাদা-
রবিন্দে নমস্কার সংযুক্ত রাধা ॥
তবে বন্দি গঙ্গাধর শ্রী ভবানী।
তথা বন্দিয়া সর্ব্ব সিদ্ধাচ বাণী ॥
কহে বিপ্র দুর্গাপ্রসাদ স্বদাস।
কলৌ সত্যনারায়ণের প্রকাশ ॥
ভুজঙ্গ প্রয়াতাদি ছন্দক্রমেতে।
রচে সত্য পাঁচালি বন্ধ প্রণীতে ॥
কহেন্ বিষ্ণু বৈকুণ্ঠে মধ্যেষু লক্ষ্মী।
শুনো হে প্রিয়ে সাদরে পঙ্কজাক্ষি ॥
কলৌ সত্যসেবা প্রচার প্রশংসা।
করীলে হবে সে বিপদ্দুঃখ নাশা ॥

* ভুজঙ্গপ্রয়াতং চতুর্ভির্যকারৈঃ। দ্বাদশাক্ষর ছন্দঃ। ইহার প্রথম চতুর্থ, সপ্তম ও দশম বর্ণ লঘু, অবশিষ্ট গুরু।

বলেন্ তৎপরে সাদরে শ্রীল পদ্মা।
কিরূপে হবে সত্য সেবা নিবদ্ধা ॥
প্রভো সত্য সেবা বলেবা কাহারে।
বলো হে নিতান্ত ক্রমেতে আমারে ॥
ইহা সব্ ব'লে বিষ্ণু লক্ষ্মীপ্রিয়াকে।
পরে বিপ্ররূপে গেলা মর্ত্ত্যলোকে ॥
পথে বিপ্র কাশীপুর গ্রামবাসী।
সদানন্দ নামে মিলীলেক আসি।
গলেতে ত্রিদণ্ডী ধরে মস্ত লাঠি।
করে নিত্য ভিক্ষা গৃহস্থের বাটী ॥
নিজে বৈদিকশ্রেণি কাঁধেয়ু ছাতি।
মহাঝুলি কন্থা পরা জীর্ণ ধূতি ॥
কপালে ছিলো দুঃখ নাশের লেখা।
পথে পাইলো সত্যদেবের দেখা ॥
অতিবাদ[১] দুঃখ প্রণাশের আশে।
কহেন্ বৈদিকেরে ফকীরের বেশে ॥
জটাজূট ভস্ম প্রলেপাদি গাত্র।
গলে শঙ্খ গাঁথা ধরা বাস মাত্র ॥
মুখে চাপদাড়ী খেলাতে[২] স্বরূপ।
করে দিব্য খুন্তী শিরে লাল টোপ ॥

১। অত্যধিক। ২। আলখেল্লা

ফকীরে কহে শ্রীসদানন্দ আগে ।
আরে ও বাবা তোম্ কেত্তা দূর্ যাওগে ॥
পুছে বাৎ তেরা[৩]সাথ্ দানাকা[৪] ওয়াস্তে[৫] ।
বেরেবের্[৬] ঘরেঘর্ ফেরে হাম্‌ভি গস্তে[৭] ॥
ফকীর্ কয়্ শুনোবাৎ মেরে পাচ্ কেরাকর্[৮] ।
বানাও সত্যপূজা ডেরামে যা*কর্ ॥
ইছাহা[৯] খোদাকা[১০] দোয়াপর্[১১] তেরা ভাই্ ।
বহুস্তাগ হোগা দুনেমে[১২] দুখো নাই্ ॥
কহে বিপ্র পশ্চাৎ শুন ব্রহ্মবংশে ।
দিয়া জন্ম ঈশ্বর্ রাখে ভিক্ষুকাংশে ।
তথাপি প্রশংসা করে সর্ব্বলোকে ।
যদি ব্রাহ্মণের্ ব্রহ্ম-লক্ষণ্‌টি থাকে ॥
হিঁদুর্ দেবতা ভাই্ করি প্রার্থনা মুঁই্ ।
জবন্ দেবতা পূজিতে কী বলিস্ তুঁই্ ॥
কিবা বস্তু লাগে কিবা তার ধারা ।
কিবা সত্যপীরের্ গুণগ্রাম সারা ॥
ফকীরে পরে কয়্ শুনো বিপ্রঠাকুর্ ।
জবন্ দেবতা নয়্ তোমারী সে ঠাকুর্ ॥

৩। তোমার। ৪। খাদ্য। ৫। জন্য।
৬। বারবার। ৭। ভ্রমণে। ৮। কড়ার।*দীর্ঘ উচ্চারিত হইবে।
৯। এইরূপ। ১০। ঈশ্বরের। ১১। আশীর্ব্বাদে।
১২। পৃথিবীতে।

জনার্দ্দন্ যাঁহাকে বলো দেবতেশ।
তিনী সত্যনারায়ণাংশে প্রকাশ॥
হিঁদূতে বলে সত্যনারায়ণো তায়্।
তিনী সত্যপীর্ ভাই্ জবন্জাতিতে কয়্॥
করো তার সির্ণী প্রধানোপহারে।
তিনী দেবদেব প্রশংসী তাঁহারে॥
ফকীর্কে পুনর্ব্বার্ কহে ব্রাহ্মণেতে।
যাহা ভাই্ বলো সে ধারা নাই্ হিঁদূতে॥
কথাতে কিবা হয়্ সমক্ষেতে দেখি।
তবে চিত্তমধ্যে ন সন্দেহ রাখি॥
ফকীরে পরে কয়্ করো ভাই্ মনস্থির্।
সমক্ষে স্বচক্ষে দেখো সত্য সে পীর্॥
ইহা সব্ ব'লে বিষ্ণুরূপী সমক্ষে।
দাঁড়ালেন্ জনার্দ্দন্ দেখে সে স্বচক্ষে॥
মহাশঙ্খচক্রো গদাপদ্ম হস্তে।
শিরে দিব্য চূড়া গরুড়্ বাহনেতে॥
বসন্ শুভ্র পীতাম্বরেতে বুঝা যায়্।
তড়িৎ মেঘ মধ্যস্থ নিন্দা করে তায়্॥
তবে বিপ্র ঠাকুর্ মহাহর্ষচিতে।
নমস্কার বন্দে পড়ে পর্ মহীতে॥
ইহারো পরে দেব অন্তর্হিতো হয়্।
উঠে ব্রাহ্মণে তায়্ পুনর্না দেখা পায়্॥

মহাতুষ্টচিত্তে চলী যায়্ ঘরেকে ।
গিয়া সব্ বিশেষে বলে ব্রাহ্মণীকে ॥
কর ব্রাহ্মণী সত্যসির্ণী বিলক্ষণ্ ।
হবে ভাগ্যলক্ষ্মী বলেছেন্ জনার্দ্দন্ ॥
শুনো সির্ণিসামগ্রী হে প্রাণমুগ্ধে ।
স'য়াসের আটা স'য়াসের দুগ্ধে ॥
স'য়াসের শক্রা স'য়া বিশ্ কলাতে ।
দিয়া মাখিয়া রাখিবে সেই্ নামেতে ।
তবে বন্ধুবর্গে দিবে সেই্ প্রসাদ ।
পরে দূরে যাবে প্রসাদে বিষাদ ॥
শুনে ব্রাহ্মণী তৎক্ষণে সত্যসির্ণী ।
করীলেক চিত্তে শুনো তাই বর্ণি ॥

---

তোটক *

শুন কাতর ঠাকুর ভাগ্য বলি ।
ছিল দুঃখ যতো হত তা সকলি ॥
বহুভাগ্য হ'লে নতু দুঃখ র'লে ।
বিধিতুষ্ট ছিলো কত পুণ্যবলে ॥

* বদতোটকমব্ধিসকারযুতং ।
দ্বাদশাক্ষরচ্ছন্দঃ । ইহার ৩য়, ৬ষ্ঠ, ৯ম ও ১২শ বর্ণ গুরু, অবশিষ্ট লঘু ।

জলপাত্র বিধান সমস্ত যত।
হইলো সকলী বহুরত্নযুত ॥
হলকে হলকে গজবাজি ঘটা।
কনকের পুরী করিলেক ছটা ॥
দ্বিজরাজ মহাসুখসাগরেতে।
রহিলে মজিয়া বরদান হ'তে ॥
অপরে জলজন্তু পিপাসি হয়্যা।
কাঠুরে কোনজন্ চলিলেক ধায়্যা ॥
অতি দিব্য সুবর্ণপুরী নিরখি।
নিরবে রহিলে চকিতে চমকি ॥
কিমতে হইলো বনমধ্য পুরী।
কনকে খচিতা বুঝিতে না পারি ॥
চলিলে ভাবিয়া জলতো খাইব।
কিমতে হইছে সকলী শুনিব ॥
উতরে ডাকিতে জলজন্তু মরি।
শুনিয়া দ্বিজেতে কনকের ঝারি ॥
পুরিয়া আনিয়া জল সত্য দিলে।
কাঠুরে কাতরে দ্বিজেরে কহিলে ॥
কিমতে হইলো বহু ভাগ্য বল।
বসিয়া দ্বিজেতে কহিতে লাগিল ॥
কলিতে কলুষে জনদুঃখ হরে।
যদি সত্যনারায়ণ সির্ণি করে ॥

যত সির্ণি বিধান সমস্ত বলি।
দ্বিজেতে গৃহমধ্য গেলেন চলি॥
কাঠুরে বসিয়া বড় হর্ষচিতে।
সকলী লাগিলো সাথিকে বলিতে॥
রচিলে ঘটকে ঘটনা করিয়া।
কিছু তোটক ছন্দ মনে ভাবিয়া॥

---

ভুজঙ্গপ্রয়াত

চলো ভাই্ সবে যাই্ ত্বরা পূর্ণহাটে।
যাহা পাই্ বেচ্যা তাই্ বোঝা বান্ধ কাঠে॥
করী সত্যসির্ণী সবে এক চিত্তে।
হবে ভাগ্যলক্ষ্মী তবে ভাই মর্ত্ত্যে॥
দরিদ্রো সদানন্দ ঠাকুর্ ছিলো যে।
ক'রে সত্যসির্ণী বড়ই্ বেড়েছে সে॥
দোতালা তেতালা কোঠা দিব্য দালান্।
ঘড়ীবেক্ ঘড়্যালা দিবাদণ্ড বাজান্॥
বসেছে তেমোতে দরাণে দরাণী।
ফুকারে নকীবে মহারাজধানী॥
কাঠুরেগণেতে শুনী সত্যবাণী।
চলে কাষ্ঠবোঝা লয়্যা রাজধানী॥

গিয়া সত্যদেবে মনেতে ভাবীলে।
কাঠে পূর্ণ কৌড়ী দুন্যা সব্ পাঈলে॥
ঘরেতে গিয়া সব্ করে সত্যসির্ণী।
ধনেতে জনেতে বাড়ে তাই বর্ণি॥
পরেতে কাঠুরেগণে হর্ষচিত্তে।
নদীতীরমধ্যে করে সিণি নিত্যে॥
তবে সেই কালে ডিঁগাতে সদাগর্।
দেখে জিজ্ঞাসীলো শুনোহে সভাকর্॥
কি কার্য্যো করো ভাই্ ইহাতে কিবা হয়্।
বলোহে নিতান্তো কাঠুরে পরে কয়্॥
করী সত্যসির্ণী শুনো হে সদাগর্।
বিপত্তে পড়ে যে করেন্ দেব নিস্তার্॥
অপুত্রের পুত্রো দরিদ্রের্ ধনো হয়্।
নৃপদ্বার বন্ধের বন্ধন্ দুরে যায়্॥
শুনে সব্ সদাগর মনেতে ভাবীলে।
করী সত্যসির্ণী সুসন্তান্ হঈলে॥
কথাসে কাঠুরেগণে সাক্ষি পূর্ব্বে।
বলে সে সদাগর্ করে স্বস্তি সর্ব্বে॥
অতঃপর্ সদাগর্ মনে সত্য ভাবে।
করে দৈববাণী দুখো শোক যাবে॥
কতোকাল্ চ'লে যায়্ এমোতে ভাবীতে
কৃপান্বিত্ হ'লে সত্যনারায়ণেতে॥

দিলে বর্ হ'লে তার্ বরে দিব্য কন্যা।
নিজালয়্ জনে জয়্ করে ধন্যা ধন্যা॥
দিনে দিন্ হলে ক্ষীণ্ কটীভার্ নিতম্বা।
ভরা যৌবনেতে কুচদ্বন্দ্বকুম্ভা॥
উরুস্তম্ভ নিন্দা করে হস্তিশুণ্ডে।
সবাঙ্গে[১৩] ভ্রমো হয়্ কিবা স্বর্ণখণ্ডে॥
যখন্ তার্ কটাক্ষো সভঙ্গে ভ্রমো হয়্।
যুবা যুব্ মনে মন্ করে প্রাণসংশয়্॥
রুপেতে গুণেতে হ'লে তুল্যহীনা।
মহীমণ্ডলে নাই্ সেরূপা নবীনা॥
সভাতে নিয়া সাধু রাজাসমুহ।
আনে এক্ সদাগর্সুতে দেয়্ বিবাহ॥
জামাতা শ্বশূরে পরামর্শভাবে।
বাণিজ্যে কোথাতে কিরূপে চলীবে॥
করে স্থির্ নদীতীর্ মানে সত্যসির্ণী।
চ'লে যায়্ ডিঁগামর্ দেখা যায় চূর্ণী॥
অনেক্কাল পাছে শুভাগঞ্জ কাছে।
গেলে সত্যসির্ণী মনে নাহি আছে॥
তথাতে করেগে নৃপদ্বারে দেখা।
উপার্জ্জন্ করে যে নহী তার লেখা॥

১৩। সর্ব্বাঙ্গে

স্বদেশে আসীবে অভিপ্রায় করীলে।
তথা সত্যনারায়ণে ক্রোধ করীলে॥
ছলে রাজবস্তু ল'য়ে সেই ডিঁগাতে।
আনি সত্য দূতে লাগিলো পূরিতে॥
ত্রিযামা হ'লে দূর্ শুনে ভূপতির্ পুর্।
চোরেতে নিয়াছে কোটালের্ গেলো ভূর্॥
কোটালে রাজা কয় শুনোরে হারাম্‌খোর্।
কোটালী তোকে দী গৃহেতে আসে চোর্॥
যদি স্যাৎ তোরে কই চোরে সাত্ দিনে পাই।
তবে তোর্ বাঁচা, না পাঈলে বাঁচা নাই॥
কিবা ধন্ কিবা জন্ কিবা তোর সম্মান্।
কটাক্ষে সমক্ষে লব তোর গর্দান্॥
কলেবর্ থরেথর্ কাঁপে সে কোটালে
ভাবে ভূপ্ সমক্ষে কি আছে কপালে॥
কোটালে ভয়ে কয় ক্ষমা হও মহারাজ।
করো ধূম্ হুকুম্ যে করীবো সে সব কাজ॥
দিবস্ সাত্ দিনেতে ধ'রে চোর্ সমক্ষে।
দেখীগে তপাসী স্বপক্ষে বিপক্ষে॥
রাজা তায় দিলে সায় করিলেক কুর্ণীশ।
মহাভয় পায়্যা কয় করোযে ভবানীশ॥
কোটালে সমস্তে ঘরে ঘর চ'লে যায়।
ফকীর বেশ কর্য্যা সত্যনারায়ণে কয়॥

অরে তুই্ বেটা চোর্ সদাগর্ বেশেতে।
চুরীতে ডিঁগাসব্ পুরেছে ধনেতে॥
শু'নে তা কোটালে ধরে চোর্ দুইজন্।
মারে কিল্ বুকে খিল্ করে হস্ত বন্ধন্॥
নিলে রাজবাটী কহেন্ সে মহারাজ্।
সদাগর্ হয়্যা তুই্ বেটার্ এ সবো কাজ্॥
কোপে তায়্ রাজা কয়্ বারোবর্ষ নামা।
মহাক্লেশে রাখো নিয়া জেলখানা॥
কোটালে রাখেনী বান্ধিয়া সদাগর।
এথা এই্ হ'লো তা কঈ যাই্ যথা ঘর্॥
এসেছে যতোধন্ দিয়া এ বাটীতে।
সকলী খেয়েছে কিছুই্ নাই্ ঘরেতে॥
দাসী কাজ্ ক'রে খায়্ ঝিমায়ে দিনান্তে।
যতো সুখ্ ততো দুখ্ ভাবে দুই শান্তে॥
তথা বিপ্রপাড়া কোনোদিন্ দ্বিজেরা।
করে সত্যসির্ণী হেথা সাধুদারা॥
গিয়া জানিলো সির্ণিমাহাত্ম্য বাণী।
ভাব্যা ভিক্ কর্যা সঞ্চিলে সত্যসির্ণী॥
তবে তুষ্টিরূপে কহেন্ পার ভূপে।
পড়ীলে নৃপোহে যাতোনার কূপে॥
আমার্ দুই্ সেবোকে পড়েছে বিপাকে।
ভালো চাও্ আপোনার্ ছেড়ে দাও্ দুজন্‌কে॥

যতোধন্ নিয়াছো তাহাদের্ দুনা দাও্।
ক'রে তুষ্টি পূর্ব্বে পুরস্কার্ ক'রে দাও্॥
ইহা নয়্ যদিস্যাৎ তবে সাধু দংশে।
যাবা ছারখারে সরাজো সবংশে॥
নিশান্তে ইহা স্বপন্ ভূপো জানীয়া।
প্রভাতে সদাগর্ সমক্ষে আনীয়া॥
করে তুষ্টি বাক্যে দিলো দিব্য জোড়া।
শিরোপা দিলো লক্ষ নাগাদি ঘোড়া॥
লয়্যা বস্ত্র কণ্ঠে কহে স্তোত্রবাণী।
ক্ষমা দাও্ সদাগর তোমা নাহি জানি॥
ডিংগাতে দিলে যা কতো তা বলা যায়্।
হিরা ভূর ভূরো সমস্তো ডিঁগাময়্॥
রেশোমী পশোমী বসন্পূর্ণ নৌকা।
শতেক কারণে যায়্ জলে ধায়্ নৌকা॥
খেলাতে শালেতে ভরা কী শ পঞ্চাশ্।
রুপেতে গড়েছে ডিঁগাবন্দ নাগ্পাশ্॥
স্বদেশের্ দিকে বায়্ ডিঁগা রাত্রি ঘন্ত্রে[১৪]।
হরীবোল্ বলে লোক্ সহস্রে সহস্রে॥
ডিঁগাপর্ পরাৎপর্ উড়ে ভাল্ নিশানা।
লাখে লাখ্ ছাড়ে ডাক্ বাজে শাঁখ্ দমামা॥

১৪। দিন।

সিঁগা মণ্ডু ঘণ্টা দোতারা সেতারা।
তবোলা তঁবূরা বাজে ঘোড় পাড়া ॥
পিণাশাদি বাজে মৃদঙ্গাদি কাঁসী।
কোনঠাঁই্ সারিঙ্গা বাজে ভাল বাঁশী ॥
ঢোলক্ ঢোল ভেরী বাজে দিব্য শানাই্।
কড়া নাগ্রা বাক্ সুঘণ্টাদি জোড়ঘাই্ ॥
কতো রঙ্গভঙ্গে করে বাদ্য গুড়্গুড়্।
কোনোঠাঁই্ টিকারা বাজে জুর্ জুরুর্জুর্ ॥
মহানন্দ ভাবে করে গানবাদ্য।
খবর্দার্ ব'লে পার্ হ'য়ে সিন্ধুমধ্য ॥
দেখে দস্যু চোরে পায়্যা ভয়্ হয়্ বীমুখ্।
পিয়াদা সমূখে ছাড়ে ঘোর বন্দুক্ ॥
স্বদেশের মধ্যে উপস্থিত্ ডিঁগা সব্।
তথা সত্যনারায়ণেতে বুঝে ভাব্ ॥
নদীতীরমধ্যে হ'য়ে মর্ত্ত্যবেশে।
বলে কী ল'য়ে যাও্ সদাগর্ স্বদেশে ॥
সহস্রেক নৌকা ভরা ভাল্ দেখা যায়্।
শুনে দূর যাবে তব প্রাণ সংশয়্ ॥
ভাব্যা পর্ সদাগর্ করে ভাল ফাকী।
কিছু নয়্ লতাময়্ ডিঁগায়্ জিজ্ঞাসো কি ॥
বল্যা একথা চাতুরীতে বায়্যা যায়্।
কতোদূর যাইতে হ'লো সব্ লতাময়্ ॥

দেখে কম্প লাগে ডাকে সে জামাতা।
বাপা হে ডিঁগাময় লতামাত্র পাতা ॥
কি আছে কপালে এদ*শা কেনো হয়।
বলে সে বুঝানু শুনো হে মহাশয় ॥
তখন যে দাঁড়ায়ে ফকীরে তোমাকে।
সুধালে মহাশয় ফাকী দেও তাহাকে ॥
মনে লয় ফকীরে দিলে শাপ তেকারণ।
অভাগ্যেতে হৈলো বিধাতার বঞ্চন ॥
চলো যাই ফিরে বাই ডিঁগা সেই তীরে।
ধ'রে পায় ক'রে লয় বলীগে ফকীরে ॥
কহে বিপ্র দুর্গাপ্রসাদে বটেরে।
পরিত্রাণকর্ত্তা সেঈ সত্যপীরে ॥

---

তোটক

বুঝিয়া ফিরিয়া চলিল দুজনে।
সমুখে বসিয়া ধরিয়া চরণে ॥
প্রভুহে করুণা করকী করিলে
অপরাধ বিনা সকলী হরিলে ॥

*দীর্ঘ উচ্চারণ হইবে।

তখনে তুমি যে বিমুখে কহিলে।
কহিলাম কিছু কুপিতো হইলে ॥
অতি পামর কাতর লোক আমি।
ক্ষম দোষ ভবেশ সুরেশ তুমি ॥
যদি না করগো করুণার লভে।
গুণহীন সুদীন জনে কি হবে ॥
ধরিয়া চরণে করিলে প্রণতি।
শুনিয়া বিবুধে হইলে সুমতি ॥
করিলাম সদাগর হে সুনদী।
কিছু সির্ণি দিবা বলিলেক যদি ॥
গরজে বলিলা সকলী ভুলিলা।
তখনে নগরে চুরিদায় পড়িলা ॥
তব দার ঘরে কিছু সির্ণি পরে।
করিলেক বাঁচো তুমি সির্ণিতরে ॥
যখনে বিদশায় চপটে পড়িবা।
তখনে বলকী পিরকে পুজিবা ॥
ঘুচিলে বিদশা কভু নাম মনে।
করেকে বলতা ঝলিবা বচনে ॥
শুনিয়া সরমে পড়িলেক তথা।
প্রণতি প্রভুলে কহিলেক কথা ॥
প্রভু সির্ণি যথোচিত তা করিব।
নতুবা মরিলে নরকে পড়িব ॥

কতরূপ মহাস্তুতি বাক্য বলি।
শতসংখ্য সুবর্ণ করে পুটলী॥
তখনে করুণা করিলা ভগবান্।
ঘুচিলেক লতা হইলা ধনবান্॥
চলিলা নিজদেশ মুখে দুজনে।
নিকটে নিজ দূত চলে ভবনে॥
যখনে দুহিতা বনিতা সহিতে।
করি সিন্নি তথা রহিছে ভুঁজিতে॥
উতরে তখনে নিজ দূত বলে।
শুন গো সতি ভাগ্যবতী সরলে॥
কি করো বসিয়া শুভ বাক্য শুন।
হুলুদে বলগে ভুবনে ভবন॥
পতিলোক ঘরে উপনীত হলে।
দুহিতা-পতিকে লইয়া কুশলে॥
শুনিয়া এ কথা বড় তুষ্ট হয়্যা।
দ্রুত ঘাট চলে দুহিতাকে লয়্যা॥
মদমত্ত হয়্যা দুজনে চলিলে।
কিছু সিন্নি সুভার্ ভুমিতে পড়িলে॥
ইতি হেতুক পীর মহাক্ষিলে।
তখনে দুহিতা-পতিকে ডুবালে॥
জননী দুহিতা দুইঘাট কুলে।
নিরখে পতিকে বিদশা শুনিলে॥

অমনী ধরণীতলমধ্য পড়ে।
বুঝি জীবনটী ঘুচিলেক ঘাটে ॥
অতি রোদন রোল করে কি মরে।
বিধি তাপ নিবারণ কেবল রে ॥
নিশিতে বলিলে জলদগ্নি রসে।
পুড়িয়া মরিবে তিনজন্ দিবসে ॥
তখনে স্বপনে শুনি দৈব কথা।
শুন সাধুধনী মরিবা কি বৃথা ॥
কর সির্ণী বিলক্ষণরূপ তবে।
বিদশা ঘুচিয়া কুশলাদি হবে ॥
শুনিয়া সরমে হত সাধু-ধনী।
অতি সির্ণি করে সব লোক জিনি ॥
তখনে উঠিলে দুহিতার পতি।
জয় শব্দ করে সকলে সুমতি ॥
শুন ভাই সবে কই সত্যকথা।
কলিতে বিদশা নহিবেক যথা ॥
যদি সুকুশলাগত সির্ণি করে।
জনশোক নিবারণ তাপ হরে ॥
করি সির্ণি পরে শুনিবেক পুথি।
না রবে কিছু দুঃখ হবেক সুখী ॥
মদমত্ত হ'য়ে যদি তুচ্ছ করে।
ধনপুত্র সবন্ধু সমূল মরে ॥

ইতিহাস শু'নে ঘটকে রচিলে।
কিছু চিত্ত দিয়া শুনিবা সকলে॥
করিবা প্রণতী বসিয়া সকলে।
গলদণ্ডবতে পুথি সাঙ্গ হ'লে॥

---

# অথ সত্যনারায়ণ-ব্রত কথা

ওঁ নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমং।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়মুদীরয়েৎ॥

একদা মুনয়ঃ সর্ব্বে সর্ব্বলোকহিতে রতাঃ।
সুরম্যে নৈমিষারণ্যে গোষ্ঠীঞ্চক্রুর্ম্মনোরমাং॥
তত্রান্তরে মহাতেজা ব্যাসশিষ্যো মহাযশাঃ।
সূতঃ শিষ্যগণৈর্যুক্তঃ সমায়াতো হরিং স্মরন্॥
তমায়ান্তং সমালোক্য সূতং শাস্ত্রার্থপারগং।
নেমুঃ সর্ব্বে সমুত্থায় শৌনকাদ্যাস্তপোধনাঃ॥
সোঽপি তান্ পরয়া ভক্ত্যা মুনীন্ পরমবৈষ্ণবান্।
ননাম দণ্ডবদ্ ভূমৌ সর্ব্বধর্ম্মবিদাংবরঃ॥
বরাসনেমহাবুদ্ধি-স্তৈর্দ্দত্তে মুনিপুঙ্গবৈঃ।
উপবিষ্টঃ সভামধ্যে সর্ব্বৈঃ শিষ্যগণৈর্বৃতঃ॥
তত্রোপবিষ্টং তং সূতং শৌনকো মুনিসত্তমঃ।
বদ্ধাঞ্জলিরিমাং বাচমুবাচ বিনয়ান্বিতঃ॥

শৌনক উবাচ।

মহর্ষে সূত সর্ব্বজ্ঞ কলিকালে সমাগতে।
কেনোপায়েন ভগবন্ হরিভক্তির্ভবেন্নৃণাম্॥

কলৌ সর্ব্বে ভবিষ্যন্তি পাপকর্ম্মপরায়ণাঃ।
বেদবিদ্যাবিহীনাশ্চ তেষাং শ্রেয়ঃ কথং ভবেৎ ॥
কলাবন্নগতপ্রাণা লোকাঃ স্বল্পায়ুষস্তথা।
নির্দ্ধনাশ্চ ভবিষ্যন্তি নানাপীড়াপ্রপীড়িতাঃ ॥
প্রয়াসসাধ্যং সুকৃতং শাস্ত্রেষু শ্রূয়তে দ্বিজ।
তস্মাৎ কেঽপি করিষ্যন্তি কলৌ ন সুকৃতং জনাঃ ॥
সুকৃতেষু বিনষ্টেষু প্রবৃত্তে পাপকর্ম্মণি।
সবংশাঃ প্রলয়ং সর্ব্বে গমিষ্যন্তি দুরাশয়াঃ ॥
স্বল্পশ্রমৈরল্পবিত্তৈরল্পকালৈশ্চ সত্তম।
যথা ভবেন্মহাপুণ্যং তথা কথয় সূত নঃ ॥
যস্যোপদেশতঃ পুণ্যং পাপং বা কুরুতে জনঃ।
স তদ্‌ভাগীভবেন্মর্ত্ত্যো ইতি শাস্ত্রেষু নিশ্চিতং ॥
পুণ্যোপদেশী সদয়ঃ কৈতবেন বিবর্জ্জিতঃ।
পাপায়নবিরোধী চ চত্বারঃ কেশবোপমাঃ ॥
জ্ঞানং সংপ্রাপ্য সংসারে যঃ পরেভ্যো ন যচ্ছতি।
জ্ঞানরূপী হরিস্তস্মৈ প্রসন্ন ইব নেক্ষতে ॥
জ্ঞানরত্নৈশ্চ রত্নৈশ্চ পরসন্তোষকৃন্নরঃ।
স জ্ঞেয়ঃ সুকৃতির্নূনং নররূপধরো হরিঃ ॥
ব্রতেন তপসা কিংবা প্রাপ্যতে বাঞ্ছিতং ফলং।
সর্ব্বং তৎ শ্রোতুমিচ্ছামি কথয়স্ব মহামতে ॥
ত্বমেব মুনিশার্দ্দূল বেদবেদাঙ্গপারগঃ।
ত্বদৃতে ন হি বক্তান্যো যতস্ত্বং ব্যাসশাসিতঃ ॥

